এদিয় আমি অনেকগুলি প্রশ্ন করেছিলাম ; তার একটি হচ্ছে, কি ভাবে জো ওয়ে প্রথম হাসপাতালে এসে পৌছয়—সে একা এসেছিল কিংবা তাকে ...স্থ দেখে কেউ রেখে গিয়েছিল। কিন্তু তারা ঠিকমতো স্মরণ করতে ...রনি—হাজার হোক, অনেক দিনের কথা তো। আমি হতাশ হয়ে জেবা করব ভাবছি এমন সময় একজন সেবিকা হঠাৎ বলে উঠল, 'আমার যেন ...ন হচ্ছে ডাক্তার বলেছিলেন একজন মহিলা তাঁকে এখানে নিয়ে আসেন।' ...র কিছু বলতে পারল না সে ; আর ডাক্তারও মিশন ছেড়ে চলে গিয়েছিলে। ...জেই তখনকার মতো কথাটির সত্যতা সম্পর্কে নিঃসন্দেহ হতে পারলাম না। রাদারফোর্ড বলে চলল, কিন্তু এতদূর এগিয়ে পিছিয়ে পড়ার লোক আমি ...। খবর নিয়ে জানলাম, ডাক্তার শাংহাই-এর একটি বড় হাসপাতালে ...য়েছেন। তাই তাঁর ঠিকানা জোগাড় করে সেখানে গিয়ে তাঁর সংগে দেখা ...রলাম। একটি জাপানী আকাশ-আক্রমণের ঠিক পরেই আমি গিয়ে উপস্থিত ...লাম, চারদিক তখন কেমন যেন থমথমে। এই ডাক্তারটির সংগে আগে ...মার চুং-কিয়াঙে আলাপ হয়েছিল, অত্যন্ত ভদ্র তিনি, কিন্তু সাংঘাতিক ব্যস্ত —হ্যাঁ সাংঘাতিক ছাড়া আর কিছু বলা যায় না, বিশ্বাস কর, শ্যাংহাই-এর ...মাঞ্চল জাপানীরা যেভাবে বোমায় বিধ্বস্ত করেছে তার তুলনায় লণ্ডনের ওপর জার্মানদের আকাশ-অভিযান কিছু নয়। তাঁকে জিজ্ঞাসা করতেই তাঁর ...তিভ্রষ্ট ইংরেজ রুগীটির কথা মনে পড়ল। তখন প্রশ্ন করলাম, এ কথা কি ...ত্য যে, একজন মহিলা তাকে মিশন হাসপাতালে নিয়ে এসেছিলেন? ডাক্তার বলল, নিশ্চয় সত্যি, একজন চৈনিক মহিলা তাঁকে নিয়ে এসেছিলেন।' আবার বললাম, 'তাঁর সম্বন্ধে আপনার আর কিছু মনে আছে কি?' উত্তরে ...লেন তিনি, 'বিশেষ কিছু মনে নেই, তবে মহিলাটিরও তখন প্রচণ্ড জ্বর এবং প্রায় তখনই তিনি মারা যান।'...ঠিক সেইসময় আমাদের কথাবার্তায় বাধা পড়ল,—একরাশ আহতদের এনে স্ট্রেচার শুদ্ধু বারান্দায় গাদা করে রাখা হলো—কোন ওআর্ডে আর তিলমাত্র স্থান ছিল না,—তাঁর আর সময় নষ্ট

করার ইচ্ছা আমার হলো না,—বিশেষ করে উলাও অঞ্চল হতে আমার পা

এসে আমায় স্মরণ করিয়ে দিল যে, ডাক্তারের আরও কাজ আসছে

তিনি যখন আবার ফিরে এলেন তখন তাঁকে সেই বীভৎসতার মাঝেও

সুন্দর দেখাল। তাঁকে তখন আমি শেষ প্রশ্নটি করলাম, কী প্রশ্ন তা হয়

বুঝতেই পারছ। জিজ্ঞাসা করলাম, 'আচ্ছা সেই চৈনিক মহিলাটি

তিনি কি যুবতী?'

রাদারফোর্ড সিগারের ছাইটি এমন ভংগিতে ফেলল যেন তার

আমার মতনই তাকেও উত্তেজিত করে তুলেছে। তারপর সে বলল, ডাক্ত

আমার মুখের দিকে কিছুক্ষণ স্থির দৃষ্টিতে চেয়ে থাকল, এবং তারপর শিক্ষি

চৈনিকরা যেমন কাটা কাটা অদ্ভুত ইংরেজি বলে সেইভাবে তিনি বললেন, '

না, তিনি অতি-বৃদ্ধা—ঐ-বয়সের বৃদ্ধা আমি আর দেখিনি।'

আমরা অনেকক্ষণ নীরবে বসে রইলাম। তারপর আবার কনওয়েকে

কেন্দ্র করে আমাদের কথা শুরু হলো—আমাদের স্মৃতিপথে আরূঢ় সেই কনওয়ে

বালপ্রকৃতি, দিব্যকান্তি এবং প্রতিভায় সমুজ্জ্বল। যে-যুদ্ধ তার পরিবর্তন

এনেছিল তা নিয়ে, কাল, বয়স ও মনের বহুতর রহস্য নিয়ে, 'অতি-বৃদ্ধা' তন্বী

মাঞ্চুকে নিয়ে, এবং নীলচাঁদের বিচিত্র ও পরম স্বপ্নচ্ছবি নিয়ে—আমাদের কথা

শেষই না হলো।

বললাম, কোন দিন কি নীলচাঁদের উপত্যকা সে খুঁজে পাবে বলে তোমার

মনে হয়?